ফলপ্রদ আত্মতত্ত্ব লাভে সমর্থ হইবে না। অতএব, এক্ষণে তুমি মহাসত্ত্বগুণান্বিত বুদ্ধির দ্বারা বিচার করতঃ পৌরুষ অবলম্বন পূর্ব্বক আত্মজ্ঞান লাভ করিয়া বীতশোক হও। তুমি আত্মতত্ত্ব পরিজ্ঞাত ও বীতশোক হইলে ইহলোকে জনগণ তোমার দৃষ্টান্তানুসারে বীতশোক ও মুক্ত হইবে, সন্দেহ নাই। তাই বলিতেছি, তুমি বিবেক মহিমাযুক্ত সাত্ত্বিক পদ লাভ করতঃ জীবন্মুক্ত হও। আশীর্ব্বাদ করি, ভবসঙ্গরূপ বিমোহচিন্তা তোমাতে যেন স্থান প্রাপ্ত না হয়[২০]।[২১]।

দ্বিষষ্টিতম সর্গ সমাপ্ত।

স্থিতিপ্রকরণ সম্পূর্ণ।

পূর্ব্বার্দ্ধ সমাপ্ত।



## উৎপত্তিপ্রকরণের ১০১ সর্গের টিপ্পনী।

বালকাখ্যানের মধ্যে কোন রূপক কল্পনা নাই। আখ্যায়িকাটী এই মাত্র তাৎপর্য্যে অভিহিত যে, বিচারানভিজ্ঞ ব্যবহারিক জীব দিগের জগৎপ্রতীতি বালপ্রতীতির সদৃশ। অর্থাৎ যুক্তাযুক্ত জ্ঞান শূন্য বালকেরা যেমন উপকথা শুনিয়া তৎপ্রতি আস্থা স্থাপন করে, এবং আখ্যানস্থ পদার্থকে ও আখ্যানকে সত্য মনে করে, তাহার ন্যায় অজ্ঞ মনুষ্যেরাও, দৃষ্ট হয় অর্থাৎ দেখা যায় বলিয়া, জগৎকে সত্য মনে করে ও তৎপ্রতি আস্থা স্থাপন করে। বস্তু নাই অথচ কথা (নাম) আছে, যেমন আকাশ কুসুম, তাদৃশ কথা যে জ্ঞান জন্মায়, সে জ্ঞান শাস্ত্রে "বিকল্পজ্ঞান" নামে কথিত হয়। এই বিকল্প জ্ঞান অন্য এক প্রকার মিথ্যাজ্ঞান বা ভ্রান্তজ্ঞান। জগৎ বিষয়েও যে কথা বা নামনিচয় প্রসিদ্ধ রহিয়াছে ও তজ্জনিত যে জ্ঞান হইতেছে, সে জ্ঞানও ঐ বিকল্পজ্ঞান বলিয়া গণ্য। কেননা, জগৎও সত্য পক্ষে নাই। এই মিথ্যা নাম ও মিথ্যা জ্ঞান এত নিরূঢ় যে, সহসা কেহই অসত্য বলিয়া মনে করিতে পারে না। এইটুকু মাত্র রহস্য আবেদন করা বশিষ্ঠের অভিপ্রেত এবং তদর্থই বালকোপাখ্যানের অবতারণা। অতএব, বালকোপাখ্যানে অন্য কোন পদার্থের রূপক নাই, ইহাই টীকাকার দিগের মত। তবে যদি কেহ রূপক কল্পনা করিয়া তাহা স্পষ্ট করতঃ রূপকীয় বস্তু বুঝিতে চাহেন, তাহা হইলে এইরূপ করা সঙ্গত বলিয়া বোধ হয়।

সংকল্প বিকল্প ও উদাসক মন এই তিন্ রাজপুত্র। ইহারা শূন্য নগরের রাজা অর্থাৎ মিথ্যা কল্পনার কর্ত্তা। ইহাদের পিতা মাতা নাই। অর্থাৎ কাহার জঠরে উৎপন্ন নহে। সুতরাং বিবাহ্বর। ইহারা চিন্তাবেগে পরিশ্রম দায় ও কষ্ট পায়। ইহারা যে তিনটী বিশ্রাম বৃক্ষ পাইয়াছিল, উহা জাগ্রৎ স্বপ্ন সুষুপ্ত এই তিন অবস্থা। তাহারা যে তিন নদী প্রাপ্ত হয় তাহা স্বর্গ মর্ত্ত পাতাল এই তিন লোক। তাহাদের প্রাপ্ত কাবরা ঈশ্বর পরলোক। তত্রস্থ বন ও পুষ্পাদি পারলৌকিক ভোগের প্রতীত। তত্রস্থ তবন তিনটী মোহ, মহামোহ ও অতিমোহ অথবা পাপ পুণ্য ও পাপপুণ্যের মিশ্রণ, কিন্তু

অহং মম ইদং এই তিন্ জ্ঞান। কাকন স্বামী তিন্টী ভূত ভবিষ্যৎ বর্ত্তমান এই তিন কাল। ১১ দ্রোণ তণ্ডুল—এগার ইন্দ্রিয় দ্বারা উপার্জ্জিত সাত্ত্বিকাদি ভেদ ১১ প্রকার কর্ম্ম। অর্থাৎ পাঁচ কর্ম্মেন্দ্রিয়, পাঁচ জ্ঞানেন্দ্রিয় এবং এক অন্তরিন্দ্রিয়। ইহাদের দ্বারা সত্ব, রজোমিশ্রিত সত্ব, তমোমিশ্রিত সত্ব (এইরূপ রজঃ, সত্বমিশ্রিত রজঃ, তমোমিশ্রিত রজঃ, তথা তমঃ, সত্বযুক্ত তমঃ ও রজোযুক্ত তমঃ) এবং ক্রমে ৯, ইহার এগার গুণ কর্ম্ম অর্থাৎ ৯৯ প্রকার কর্ম্ম কৃত হয়। ঐ সকল কর্ম্মের ফলভোগ স্থূল, সূক্ষ্ম, কারণ, এই শরীর অবলম্বনে হইয়া থাকে সুতরাং ঐ তিন্ শরীরকে তিন্ ব্রাহ্মণ বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে। মুখ নাই কথার অর্থ বাক্‌শক্তি নাই। অর্থাৎ জড়। আত্মার সাহায্য ব্যতীত জড় শরীরের বাক্‌শক্তি কেন, কোনও ক্ষমতা নাই। উক্ত রাজপুত্রেরা অদ্যাপি তথায় আছে, ইহার অর্থ মুক্তি না হওয়া পর্য্যন্ত ঐ সমস্ত বিদ্যমান থাকে। থাকি সেই প্রবৃত্তি স্রোত প্রবাহিত হয়। সুতরাং পুনঃ পুনঃ ইহ পর লোকে গমনাগমন, শরীর ধারণ, ও ফলাফল ভোগ হইয়া থাকে। এ সমস্তই মায়ার পরিণাম সুতরাং মিথ্যা।

## স্থিতিপ্রকরণের ২৯ সর্গের টিপ্পনী।

প্রথমে উদ্রেক বা উৎপত্তি; পরে তাহার সঞ্চার বা স্থিতি, তৎপরে তাহার বৃদ্ধি, ঘনতা বা গাঢ়ভাব, দেহাত্মাভিমানের এই তিন অবস্থা। দেহাত্মাভিমান উদিত হইয়া যতই বাড়ে ততই জীব আত্মহারা হয়, হইয়া দুঃখ হইতে দুঃখান্তর অনুভব করে। প্রত্যেক অভিমানেরই উদ্রেক, সঞ্চার, গাঢ়তা, এই অবস্থাত্রয় দৃষ্ট হয়। অনুসন্ধান করিলে দেখা যায়, প্রথম প্রথম কিছু কিছু তেজ থাকে, তাই শারীরিক মানসিক ও বাচিক ক্ষমতা পরিচালন করিয়া জীব স্বার্থাভিমান চরিতার্থ করিতে প্রবৃত্ত হয়। ক্রমে সঞ্চার অবস্থায় তেজোহীন হয়। অনন্তর গাঢ়তা অবস্থায় অবসন্ন হয়। দামাদি অসুরদিগেরও ক্রমিক উক্ত অবস্থাত্রয় হইয়াছিল। তাই তাহারাও প্রথমে শারীরিক বল (১), বীর্য্য (২), শিক্ষা (৩), উৎসাহ, তেজ (৪) প্রয়োগ বা পরিচালনা (৫), সম্প্রয়োগ (৬) অভিযোগ (৭), বিদ্যা (৮), নীতি (৯) নিয়ম (১০), এই ১০ প্রকার এবং মানসিক ঐ দশ প্রকার, তথা বাচিক ঐ দশ প্রকার অনুসারে ৩০ প্রকার ক্ষমতা বিস্তার করিয়াছিল। পরে দ্বিতীয়াবস্থা আসিলে হীনতেজ হইয়াছিল। মানুষ যতই হীনতেজ হয় ততই ছল ও কৌশল শিক্ষা করিতে থাকে। দামাদি অসুরেরাও হীনতেজ হওয়ায় ছলে বলে কলে কৌশলে কার্য্যোদ্ধারের চেষ্টা করিয়াছিল। সে অবস্থায় তাহারা দেবতা দিগকে দণ্ড দিতে অক্ষম, কাযেই দণ্ড ব্যতিরেকে সাম, দান, ভেদ, সন্ধি, বিগ্রহ, এই পাঁচ নৈতিক উপায় এবং মায়াযুদ্ধ, কূটযুদ্ধ, অন্তর্দ্ধান, গোপন যুদ্ধ, কূট অস্ত্র, কূট নীতি, বাক্‌বিতণ্ডা ও নিষ্ফল দাম্ভিকতা, এই ৮ এবং ঐ সকলেরই অবান্তর ব্যাপারে আত্মরক্ষা, স্বজনরক্ষা, যুদ্ধে বৈমুখ্য, অনুৎসাহ, ভ্রান্তি, বৈক্লব্য, ব্যামোহ, দৌর্ব্বল্য, দুশ্চিন্তা, দিগ্‌ভ্রান্তি, এই ১০ এবং তৎপরে তাহারা দেহাভিমানের গাঢ়তায় পাছে আমি মরি, পাছে আমার বন্ধন হয়, সেই চিন্তায় ও ভয়ে কাতর হইয়া যুদ্ধত্যাগ, পলায়ন, প্রচ্ছন্নস্থিতি, শরণ লওয়া, যাচ্ঞা করা (মারিও না বলিয়া প্রার্থনা করা), দেশত্যাগ, ধনাদি পরিত্যাগ, স্বেচ্ছা পরিত্যাগ, হীনতা, দীনতা, লঘুতা ও কাপুরুষ, এই ১২ প্রকারই স্বীকার করিয়াছিল। প্রথম অবস্থা ৩০ বৎসর, দ্বিতীয়াবস্থা ৫।৮।১০ দিন, এবং শেষোক্ত অবস্থা ১২ দিন, এ কথার অর্থ উক্ত প্রকারে বুঝিলে অসমঞ্জস হয় না অথবা ঐ প্রকার রূপক বিবেচনা করিলেও অসঙ্গত হয় না, এবং প্রকৃত বৎসর মাসাদি গ্রহণ করিলেও দোষ বা অসঙ্গত হয় না।